## প্রাসঙ্গিক আলোচনা

قَوْلُهُ الَّذِيْنَ يَتَرَبَّصُوْنَ بِكُمْ ..... : অর্থাৎ এ সব মুনাফিক তো সেই লোক, যারা হামেশা তোমাদের সাথে থাকে তোমরা জয়ী হলে বলে, আমরা কি তোমাদের সাথী নই? গনিমতের মালে আমাদেরও শরিক রাখ, আবার রণক্ষেত্রে কাফিরদের নসীবে কিছু ঘটলে অর্থাৎ তারা জয়ী হলে তাদের কাছে গিয়ে বলে, আমরা কি তোমাদের ঘিরে রেখেছিলাম না? আমরা তোমাদের হেফাজত করিনি? আমরা মুসলিমগণের আঘাত হতে তোমাদের রক্ষা করিনি? কাজেই লুণ্ঠিত দ্রব্যে আমাদেরকেও অংশ দাও।

**বিশেষ জ্ঞাতব্য :** এতদ্বারা জানা গেল, সত্য দীনের অনুসারী হয়ে পথভ্রষ্টদের সাথে বনিবনা রাখাও মুনাফিকী কাজ। –[তাফসীরে উসমানী]

قَوْلُهُ فَاللّٰهُ يَحْكُمُ بَيْنَكُمْ يَوْمَ الْقِيٰمَةِ : অর্থাৎ আল্লাহ তা'আলা তোমাদের জান্নাত ও তাদের মাঝে বিচার মীমাংসা করে দেবেন। তোমাদেরকে জান্নাত দেবেন এবং তাদেরকে জাহান্নামে নিক্ষেপ করবেন। দুনিয়ায় তাদের পক্ষে যা সম্ভব করে দেখুক।

قَوْلُهُ وَلَنْ يَّجْعَلَ اللّٰهُ لِلْكٰفِرِيْنَ عَلَى الْمُؤْمِنِيْنَ سَبِيْلًا : মু'মিনগণকে নির্মূল করা কাফেরদের পক্ষে কস্মিন কালেও সম্ভব হবে না, যেটা তাদের পরম বাঞ্ছনা।

قَوْلُهُ اِنَّ الْمُنٰفِقِيْنَ يُخٰدِعُوْنَ اللّٰهَ وَهُوَ خَادِعُهُمْ :

**মুনাফিকরা মূলত ধান্ধাবাজ :** মুনাফিকরা ভিতরে কাফির, বাইরে মুসলিম, যাতে উভয় পক্ষের অনিষ্ট হতে নিরাপদ থাকতে এবং উভয় তরফ হতে মজা লুটতে পারে। আল্লাহ তাদের এই ছল-চাতুরীর শাস্তি দিলেন যে, তাদের [ইতরামি] সব ও গোপন অপকর্ম তার নবীর কাছে প্রকাশ করে দিয়ে তাদেরকে এমনভাবে লাঞ্ছিত করলেন, যে তারা আস্তাঁকুড়ের পাতায় পর্যবসিত হলো। তাদের সব প্রতারণা মুসলিমগণের কাছে ফাঁস হয়ে গেল। তাদেরকে আখেরাতে যে শাস্তি দেওয়া হবে তাও প্রকাশ করে দেওয়া হয়েছে যা পরবর্তীতে বর্ণিত হচ্ছে। সারকথা, তাদের প্রতারণায় অন্যের তো কিছুই হলো না, পরন্তু আল্লাহ তাদেরকে এমনভাবে প্রতারিত করলেন যে, তাদের দুনিয়া ও আখেরাত সব বরবাদ হয়ে গেল। –[তাফসীরে উসমানী]

قَوْلُهُ وَاِذَا قَامُوْٓا اِلَى الصَّلٰوةِ قَامُوْا كُسَالٰى : অর্থাৎ যেই সালাত একটি অবশ্য পালনীয় খালিস ইবাদত, যা আদায়ে জানমাল কোনোরূপ ক্ষয়-ক্ষতির আশঙ্কা নেই, মুনাফিকরা তাতেও চৌর্যবৃত্তি করে। নিতান্ত ঠেকে গেলে লোক দেখানোর জন্যও ধোঁকা দেওয়ার অভিপ্রায় আদায় করে নেয়, যাতে তাদের কুফরি কেউ টের না পায় এবং সকলে তাদেরকে মুসলিম মনে করে নেয়। এদের দ্বারা আর কিসের আশা করা যায় এবং কিভাবেই বা এরা মুসলিম হতে পারে:? [উসমানী]

قَامُوْٓا كُسَالٰى আল্লাহর বাণীতে যে শিথিলতার নিন্দা করা হয়েছে তা হচ্ছে বিশ্বাসের শিথিলতা। বিশ্বাস সুদৃঢ় থাকা সত্ত্বেও আমরের মধ্যে যদি কোনো শৈথিল্য থাকে, তবে তা অত্র আয়াতের আওতাভুক্ত নয়। কিন্তু তখনও বিনা ওজরে শিথিলতা করা নিন্দনীয়। আর রোগকষ্ট, নিদ্রালুতা প্রভৃতি কোনো অনিবার্য কারণবশত হলে ক্ষমার্হ। [মাআরিফুল কুরআন]

قَوْلُهُ مُذَبْذَبِيْنَ بَيْنَ ذٰلِكَ : **মুনাফিকরা মানসিক দ্বন্দ্বের শিকার :** মুনাফিকরা তো দোদুল্যমানতাও মানসিক দ্বন্দ্বের শিকার। না ইসলাম দ্বারা নিশ্চিত হতে পারছে, না কুফরিতে নিরুদ্বেগ। ভীষণ দুশ্চিন্তায় নিমজ্জিত। কখন ও এদিকে এগোয় কখন ও ওদিকে। আল্লাহ যাকে পথভ্রষ্ট করেন, মুক্তিপথ সে কোথায় পাবে?

**মুনাফিকদের সাথে বন্ধুত্ব স্থাপন মুনাফিকী :** মুসলিমগণকে ছেড়ে কাফিরদের সাথে বন্ধুত্ব করা মুনাফিকীর প্রমাণ, যেমন মুনাফিকরা করত, কাজেই হে মুসলিমগণ! তোমরা কখনও এরূপ কারো না। নচেৎ তোমাদের বিরুদ্ধে আল্লাহ তা'আলার সুস্পষ্ট অভিযোগ ও চূড়ান্ত প্রমাণ খাড়া হয়ে যাবে। ফলে তোমরাও মুনাফিক সাব্যস্ত হবে। মুনাফিকদের জন্য জাহান্নামের সর্বনিম্নস্তর নির্ধারিত। কেউ তাদের সাহায্য করতে পারবে না। যে, সে স্তর থেকে বের করে আনবে বা শাস্তি কিছুটা লাঘব করাবে। কাজেই এরূপ কাজ থেকে মুসলিমগণের দূরে থাকা উচিত। –[তাফসীরে উসমানী]

অনুবাদ :

١٤٦. اِلَّا الَّذِيْنَ تَابُوْا مِنَ النِّفَاقِ وَاَصْلَحُوْا عَمَلَهُمْ وَاعْتَصَمُوْا وَثِقُوْا بِاللّٰهِ وَاَخْلَصُوْا دِيْنَهُمْ لِلّٰهِ مِنَ الرِّيَاءِ فَاُولٰئِكَ مَعَ الْمُؤْمِنِيْنَ فِيْمَا يُؤْتَوْنَهُ وَسَوْفَ يُؤْتِ اللّٰهُ الْمُؤْمِنِيْنَ اَجْرًا عَظِيْمًا فِى الْاٰخِرِ هُوَ الْجَنَّةُ .

১৪৬. কিন্তু যারা মুনাফিকী হতে তওবা করে, নিজেদের আমল সংশোধন করে, আল্লাহকে দৃঢ়ভাবে ধারণ করে অর্থাৎ তাঁর উপর ভরসা করে এবং আল্লাহর উদ্দেশ্যে তাদের দীনকে রিয়া ও লোক প্রদর্শন হতে নির্মল করে তারাই বিশ্বাসীদের সাথে থাকবে। অর্থাৎ বিশ্বাসীদেরকে যা প্রদান করা হবে তাতে তারা থাকবে এবং বিশ্বাসীদেরকে আল্লাহ পরকালে মহাপুরস্কার দেবেন অর্থাৎ জান্নাত দেবেন।

١٤٧. مَا يَفْعَلُ اللّٰهُ بِعَذَابِكُمْ اِنْ شَكَرْتُمْ نِعَمَهُ وَاٰمَنْتُمْ بِهِ وَالْاِسْتِفْهَامُ بِمَعْنَى النَّفْيِ اَىْ لَا يُعَذِّبُكُمْ وَكَانَ اللّٰهُ شَاكِرًا لِاَعْمَالِ الْمُؤْمِنِيْنَ بِالْاِثَابَةِ عَلِيْمًا بِخَلْقِهِ .

১৪৭. যদি তোমরা তার নেয়ামতসমূহের কৃতজ্ঞতা প্রকাশ কর ও তাঁর উপর ঈমান আনয়ন কর, তবে তোমাদের শাস্তি দানে আল্লাহর কি কাজ? অর্থাৎ তবে তিনি তোমাদেরকে শাস্তি প্রদান করবেন না। مَا يَفْعَلُ এখানে نَفِىْ বা নিষেধাত্মক অর্থে প্রশ্নবোধকের ব্যবহার করা হয়েছে। আর আল্লাহ মু'মিনদের কাজের গুণগ্রাহী, তাদেরকে তিনি পুণ্যফল দেবেন এবং তিনি তার সৃষ্টি সম্পর্কে সবিশেষ অবহিত।

## প্রাসঙ্গিক আলোচনা

قَوْلُهُ اِلَّا الَّذِيْنَ تَابُوْا وَاَصْلَحُوْا وَاعْتَصَمُوْا بِاللّٰهِ : এখানে মুনাফিকদের বাচার উপায় বাতলে দেওয়া হয়েছে। বলা হয়েছে যেই মুনাফিক তার মুনাফিকী হতে তওবা করবে, নিজের কাজ কর্ম সংশোধন করবে, মহান আল্লাহর প্রিয় দীনকে মজবুতভাবে আকড়ে ধরবে, মহান আল্লাহর প্রতি নির্ভর করবে এবং লোক দেখানো মনোবৃত্তি ও অন্যান্য চারিত্রিক দোষ হতে দীনকে পাকপবিত্র রাখবে সে খাঁটি মু'মিন, দুনিয়া ও আখেরাতে সে মু'মিনগণের সঙ্গে থাকবে। ঈমানদারগণের জন্য রয়েছে মহা প্রদিতান। যারা মুনাফিকী হতে তওবা করবে তারাও সে প্রতিদানে শরিক থাকবে। -[তাফসীরে উসমানী]

قَوْلُهُ وَاَخْلَصُوْا دِيْنَهُمْ : অত্র আয়াত দ্বারা বুঝা যায় যে, আল্লাহ তা'আলার দরবারে একমাত্র ঐসব আমলই গৃহীত ও কবুল হয় যা শুধু তাঁর সন্তুষ্টি লাভের উদ্দেশ্যে করা হয়েছে এবং কোনোরূপ রিয়াকারী যা স্বার্থের লেশমাত্র যার মধ্যে নেই মুখলেস শব্দের ব্যাখ্যা প্রসঙ্গে তাফসীরে মাজহারীতে লিখিত আছে- ذِىْ يَعْمَلُ لِلّٰهِ لَا يُحِبُّ اَنْ يَحْمَدَهُ النَّاسُ عَلَيْهِ অর্থাৎ, মুখলেস সে ব্যক্তিকে বলে যে শুধু আল্লাহ তা'আলার সন্তুষ্টি লাভের জন্য সর্বপ্রকার আমল করে এবং ঐ কাজের জন্য লোকের প্রশংসা কামনা করে না। -[মাআরিফুল কুরআন]

قَوْلُهُ وَكَانَ اللّٰهُ شَاكِرًا عَلِيْمًا : আল্লাহ তা'আলা সৎকাজের মূল্যায়ন করেন। তিনি বান্দাদের যাবতীয় কাজকর্ম সম্পর্কে অবগত। কাজেই, যে ব্যক্তি তার আদেশ ও নিষেধকে কৃতজ্ঞতার সাথে গ্রহণ করে ও সেগুলোকে মহান আল্লাহর অনুগ্রহ মনে করে এবং তাতে বিশ্বাস রাখে, পরম দয়ালু ন্যায়পরায়ণ আল্লাহ এরূপ ব্যক্তিকে কেন শাস্তি দিতে যাবেন। অর্থাৎ তা কস্মিনকালেও শাস্তি দিবেন না। তিনি তো উদ্ধত অহংকারীকেই শাস্তি দিয়ে থাকেন। -[তাফসীরে উসমানী]